কি আত্মবিনাশী প্রোগ্রাম নয়? তবে যে গান-বাদ্যের কারণে মুনাফেকী জন্মায় তাকে সমর্থন করা হচ্ছে কেন? তাও আবার ধ্যানের লেভেলে নিয়ে অটোসাজেশনের মাধ্যমে!

**একটি ভুল ধারণা :**

অটোসাজেশন কিভাবে কাজ করে এ প্রসঙ্গে এক প্রশ্নের উত্তরে বলা হয়েছে- "অটোসাজেশন হচ্ছে ইতিবাচক শব্দের সম্মিলনে গঠিত বাক্যমালা। শব্দ বা কথা এক প্রচণ্ড শক্তি। ধর্মীয় মতে সৃষ্টির শুরু হচ্ছে শব্দ। ইসলাম ধর্ম অনুসারে আল্লাহ তা'আলা সৃষ্টি করতে চাইলেন। তিনি বললেন, কুন- 'হও', হয়ে গেল।... (হাজারো প্রশ্নের জবাব ১/৯৯)

কোয়ান্টামের এই বক্তব্য সম্পূর্ণ ইসলামী আকীদা বিশ্বাসের পরিপন্থী। আল্লাহ তা'আলার কালাম বা কথা মানুষের কথার মতো বর্ণমালা ও শব্দসম্বলিত নয়।

ليس من جنس الحروف والاصوات

তাঁর কথা হচ্ছে বর্ণ ও শব্দমুক্ত। এটাই বিশুদ্ধ ইসলামী আকীদা। এই বিষয়ে বিস্তারিত আলোচনা করা হয়েছে শরহু ফিকহিল আকবর এবং শরহুল আকায়েদ গ্রন্থে।

পবিত্র কুরআনের একাধিক আয়াতে আল্লাহ তা'আলার কুদরত ও সামর্থ্যের আলোচনা প্রসঙ্গে বলা হয়েছে তিনি যখন কোনো কিছু সৃষ্টি করতে ইচ্ছে করেন তখন তাকে কেবল বলেদেন কুন 'হও' তখনই তা হয়ে যায়। অর্থাৎ সৃষ্টির জন্য শুধু তাঁর ইচছা করাই যথেষ্ট, কোনো উপকরণের দ্বারস্ত হতে হয় না। মানুষ কোনো কিছু তৈরি করতে চাইলে নির্মাণ সমগ্রী এবং কারিগর জোগাড়সহ কিছু সময় ব্যয় করতে হয়। কিন্তু আল্লাহ তা'আলা সৃষ্টি করতে চাইলে এত সব সাত-পাঁচের দরকার হয় না। তিনি ইচ্ছা করা মাত্রই সব হয়ে যায়। তাঁর এই কুদরাতের প্রতি ইঙ্গিত করে এই সকল আয়াতে বলা হয়েছে–

إِنَّمَا أَمْرُهُ إِذَا أَرَادَ شَيْئًا أَنْ يَقُولَ لَهُ كُنْ فَيَكُونُ (يس٨٢)

তাই কুন নির্দেশের মাঝে শব্দ ছিল আর শব্দই সৃষ্টি করেছে এই পৃথিবীকে-কোয়ান্টামের এমন মনগড়া ব্যাখ্যা গ্রহণযোগ্য নয়। এটা সম্পূর্ণ ইসলামী আকীদা পরিপন্থী।

**মনছবি :**

একজন মুসাফির বাস বা রেলস্টেশনে অবস্থানকালীন তার একমাত্র চাওয়া-পাওয়া থাকে নিরাপদে দ্রুত স্বসম্মানে গন্তব্যে পৌঁছা।এর অতিরিক্ত কোনো প্রত্যাশা নিয়ে কোনো বুদ্ধিমান মুসাফির মনছবি দেখে না। স্টেশনে আমার থাকার একটা ভালো ব্যবস্থা হবে, উন্নত খাবার আসবে, সকলে সম্মান করবে, বা সুস্বাস্থ্যের অধিকারী হবো ইত্যাদি চাহিদা নিয়ে মেডিটেশনে বসে না। সেখানে একটাই লক্ষ্য থাকে মঞ্জিলে পৌঁছা। পথে সুযোগ-সুবিধা পেলে ভালো তবে এ নিয়ে কল্পনা বা ভিজুয়ালাইজ করার মতো বোকামি কেউ করে না। আর পথে কোনো সমস্যার সম্মুখীন হলেও সেদিকে তেমন ভ্রুক্ষেপ করে না। গন্তব্যে পৌঁছতে পারলেই হলো।

ঠিক মানুষের অবস্থাও তাই। এ জগতে মানুষ একজন মুসাফিরের মতো। গন্তব্য হচ্ছে জান্নাত। আসল বাড়িতে পৌঁছতে পারাই তো জীবনের একমাত্র লক্ষ্য। চলার পথে দুনিয়ার স্টেশনে বৈষয়িক সাফল্য অর্জনের জন্য মনছবি, অটোসাজেশন বা প্রত্যয়ন নিয়ে ধ্যান মগ্ন হওয়া সুস্পষ্ট বোকামি। এখানে কোনো রকম সময় পার করে জান্নাতে প্রবেশের যোগ্যতা অর্জনই জীবনের লক্ষ্য হওয়া চাই। লক্ষ্য স্থির করতে ভুল হলে মনছবিও হবে ভুল। কোয়ান্টাম জীবনের লক্ষ্য স্থিরেই ভুল করেছে তাই তাদের মনছবিও ভুল হচ্ছে।

কোয়ান্টামের মতে জীবনের লক্ষ্য হচ্ছে খ্যাতি অর্জন। "আপনি নিজের মৃত্যু সংবাদকে কিভাবে দেখতে চান, শুনতে চান সেটাকে অবলোকন করা।" (হাজারো প্রশ্নের জবাব ২/৬৫) তাই কোয়ান্টামের মনছবি মূলত খ্যাতি অর্জন কেন্দ্রিক হয়ে থাকে। অস্থায়ী দুনিয়ার আলফা স্টেশনে বসে এ ধরনের মনছবি নিয়ে ধ্যান মগ্ন হলে হায়াতের গাড়ি কখন যে ছেড়ে যাবে টেরও পাবেন না। আসল বাড়ি জান্নাতে পৌঁছা আর হবে না, সিজ্জিনেই আটকা পড়তে হবে।

পবিত্র কুরআনে বলা হয়েছে-

ذَرْهُمْ يَأْكُلُوا وَيَتَمَتَّعُوا وَيُلْهِهِمُ الْأَمَلُ فَسَوْفَ يَعْلَمُونَ (الحجر-٣)

"আপনি ছেড়ে দিন তাদেরকে, খেয়ে নিক এবং ভোগ করে নিক এবং আশায় ব্যাপৃত থাকুক। অতি সত্বর তারা জেনে নেবে।" (সূরা হিজর-৩)

উক্ত আয়াতের তাফসীরে বলা হয়েছে, "পানাহারকে লক্ষ্য ও আসল বৃত্তি সাব্যস্ত করে নেয়া এবং সাংসারিক বিলাস ব্যসনের উপকরণ সংগ্রহে মৃত্যুকে ভুলে গিয়ে দীর্ঘ পরিকল্পনা প্রণয়নে মেতে থাকা কাফেরদের দ্বারাই হতে পারে, যারা পরকাল ও তার হিসাব-কিতাব এবং পুরস্কার ও শাস্তিতে বিশ্বাস করে না। মুমিনও পানাহার করে, জীবিকার প্রয়োজনানুযায়ী ব্যবস্থা করে এবং ভবিষ্যৎ কাজ কারবারের পরিকল্পনাও তৈরি করে; কিন্তু মৃত্যু ও পরকালকে ভুলে এ কাজ করে না। তাই প্রত্যেক কাজে হালাল ও হারামের চিন্তা করে এবং অনর্থক পরিকল্পনা প্রণয়নকে বৃত্তি হিসেবে গ্রহণ করে না। রাসূলুল্লাহ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বলেন- চারটি বিষয় দুর্ভাগ্যের লক্ষণ : চক্ষু থেকে অশ্রু প্রবাহিত না হওয়া (অর্থাৎ

গোনাহের কারণে অনুতপ্ত হয়ে ক্রন্দন না করা)। কঠোর প্রাণ হওয়া। দীর্ঘ আশা পোষণ করা এবং সংসারের প্রতি আসক্ত হওয়া। (কুরতুবী) দীর্ঘ আশা পোষণ করার অর্থ হচ্ছে দুনিয়ার মহব্বত ও লোভে মগ্ন এবং মৃত্যু ও পরকাল থেকে নিশ্চিন্ত হয়ে দীর্ঘ পরিকল্পনায় মত্ত হওয়া। (মা'আরিফুল কুরআন)

মনছবির বাস্তবতাও তাই। দীর্ঘ আশা আর সুদুর পরিকল্পনা পূরণের আশায় মানুষ কোয়ান্টামের কুফরী মতবাদ গ্রহণ করতে দ্বিধা করছে না।

**মনছবি টেনশন বাড়ায় :**

মনছবি আসলে স্ট্রেস বা টেনশনকে বৃদ্ধি করে দেয়। চাওয়া-পাওয়ার কল্পনা আর মনছবি ধ্যানের লেভেলে গিয়ে মনের গভীরে গেঁথে দেয়া হলে সর্বক্ষণ তা পাওয়ার প্রতীক্ষায় থাকে। এভাবে কাঙ্ক্ষিত বস্তুর আসক্তি সৃষ্টি হয়। আর আসক্তির ফলে টেনশন আরো বাড়ে। কোয়ান্টামের সূত্র দিয়েও বিষয়টি প্রমাণ করা যায়।

কোয়ান্টামের শেখানো একটি অটোসাজেশন হচ্ছে, "৫৩৭. চাওয়া মাত্রা ছাড়িয়ে গেলে তা হয় আসক্তি। আসক্তি দুঃখের প্রধান কারণ। আমি আসক্তি থেকে দূরে থাকব।" (অটোসাজেশন-৬৪)

অন্যদিকে মনছবির কার্যকারিতার অন্যতম শর্ত করা হয়েছে লক্ষ্যে একাত্মতাকে। বলা হয়েছে, "মনছবির সাথে সার্বক্ষণিক একাত্ম থাকুন। শয়নে-স্বপনে, আহারে-বিহারে দিনে-রাতে সব সময় সব কিছুর মাঝে মনছবিকে নিয়ে আসুন।" (কোয়ান্টাম কণিকা-৭৬)

আরো বলা হয়েছে, "আপাতত অসম্ভব হলেও বাস্তবসম্মত ও যুক্তিসঙ্গত কল্পনা মনছবিতে রূপ নিতে পারে যখন-

১. আকাঙ্ক্ষার তীব্রতা ক্লান্ত করবে না, ঘুমাতে দেবে না।...

২. মনছবি থেকে আপনাকে আলাদা করা যাবে না। আপনি একাকার হয়ে যাবেন মনছবির সাথে।" (কোয়ান্টাম কণিকা-৭৯)

এবার একটু পর্যালোচনা করে দেখুন এমন তীব্র আকাঙ্ক্ষা যার ফলে ঘুম হারাম হয়ে যায়, একাকার হয়ে যায়, শয়নে-স্বপনে সার্বক্ষণিক বিরাজ করে এটা কি আসক্তি নয়। চাওয়ার মাত্রা এর চেয়ে বেশি হওয়ার অবকাশ কি আছে? মনছবির সাথে একাকার হয়ে একাত্মায় পরিণত হওয়ার পর মাত্রা বাড়ার আর কোনো স্তর বাকি থাকে কি? এটাই যে আসক্তি তা ভেলা দিয়ে বোঝানোর প্রয়োজন পড়ে না। আর এই আসক্তিকেই দুঃখের প্রধান কারণ হিসেবে সাব্যস্ত করেছে কোয়ান্টাম।

তাছাড়া কোয়ান্টাম স্ট্রেসের চারটি কারণ উল্লেখ করেছে। তার একটি হচ্ছে বহন তথা বয়ে বেড়ানো। "আমরা অধিকাংশ সময় ছোটখাটো ঘটনা বা প্রতিক্রিয়াগুলোকে বয়ে বেড়াই। ফলে যে বিষয়গুলোকে সহজেই ক্ষমা করে দিতে পারতাম বা এড়িয়ে যেতে পারতাম তা করতে পারি না এবং পরিণামে স্ট্রেসড হই।" (হাজারো প্রশ্নের জবাব ১/৩০৮)

এবার ভেবে দেখুন ছোটখাটো প্রতিক্রিয়া বয়ে বেড়ানোর ফলে যদি স্ট্রেসড হতে হয় তবে বড় বড় বিষয়ের মনছবি বা স্বপ্ন-শয়নে-স্বপনে, আহারে-বিহারে দিনে-রাতে সর্বদা বয়ে বেড়ালে কি স্ট্রেসড হতে হবে না? মনছবি বয়ে বেড়ানোর প্রতিক্রিয়া যেখানে ঘুমকে হারাম করে দেয় সেটাকে স্ট্রেসড না বলে কি প্রশান্তি বলা হবে? যে, আহা মনছবির প্রশান্তি লোকটার ঘুম কেড়ে নিয়েছে!

অতএব কোয়ান্টামের মৌন সাধনা ছেড়ে, মেডিটেশন, মনছবি আর অটোসাজেশনকে ছুড়ে ফেলে নবীজি (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম)-এর আদর্শ মনেপ্রাণে ধারণ করে সুন্নাত অনুসারে জীবন যাপন করুন, ধ্যান-মোরাকাবা করুন, সব সমস্যার সমাধানের পথ পেয়ে যাবেন ইনশাআল্লাহ!!